## নির্ভীক

দুনিয়ায় সবই প্রায়
পাওয়া যায় ভাড়া;
শুধু সোজা নির্ভীক
শিরদাঁড়া ছাড়া।

## অঙ্গুষ্ঠ

আধুনিক একলব্য
হাজারে হাজারে
অঙ্গুষ্ঠেরে চালু করে
আঁধার-বাজারে।

## কঙ্কাল

জীবনের মদ যত
জল হয়ে যায় যে এলিয়ে;
স্থূল গৃহিণীত্ব পান
অতীতের ডানাকাটা প্রিয়ে।

## পেঁয়াজ

এ জীবনটায় পেঁয়াজের মত
কেবল খোলা ;
ছাড়ানোর শেষে অসীম শূন্য
পটল-তোলা।

## নিরীহ

মোদের নিরীহ হাতে
বদলোকে খেয়ে যায় গাঁজা ;
সেই অজুহাতে হয়
অপরের হাড় ভাজা-ভাজা।

## শরতে

শরতের চাঁদ
দেখে শেয়ালেরা কাঁদে ;
জেনো সেটা শুধু
শিকার ফেলতে ফাঁদে।

## বাঁশ

কর্তব্যের কঞ্চি যবে বাঁশ হয় পেয়ে অবহেলা
নোয়াতে তখন তাকে বিলক্ষণ বুঝি সে কী ঠেলা!

## বেকার

যখন থাকে না কোনো
গুরুতর কাজ
কল্পনাকে বলি : এবে
ভেরেণ্ডাই ভাজ

## কমরেড

অনেক দেখেছি ভেবে
জীবনের সেরা কমরেড
আর কেউ নয়, দাদা—
অধীনের পোড়া সিগারেট।

## নির্মোক

কালের নির্মোক, দেখ
হয়ে ওঠে উচ্ছল যৌবন
তরুণীর সারা গায়ে।
করবে কার সে মন হরণ?

## অদূরে

আলোর তলায়
কত যে অন্ধকার
ব্যথায় কাতর
—খবর রাখি না তার।

## জল্পনা কল্পনা

ভেতরে জল্পনা চলে, রুদ্ধদ্বার ঘর—
খোলা আকাশের নীচে পড়ে থাকে পথ;
ভবিষ্যৎ কোন্ পথে, এই নিয়ে ঘরে নানা মত
অথচ সে ভবিষ্যৎ দেখা দেয় পথেরই উপর।

## কাব্য

কাব্য আমার
পদচারণার ঠাঁই
তাকে ছেড়ে আর
বলো, কোন্‌খানে যাই
দূর পাল্লায়
চলার ভরসা নাই।

## ভুত

থাকলে টাকা
কাব্য করার জুত
যতই থাকুক
সর্বাঙ্গে খুঁত
দেব্‌তা হয়ে
উঠতে পারে ভুত।

## প্রেম

মানুষ হয় যে ফুল
প্রেমের দেউলে,
প্রাণ ভ'রে ফুটে ওঠে
আপনার ভুলে।

## সাবধান

সাহিত্যের ছদ্মনামে
কথার ভণ্ডামি
বাজারেতে চলে, তাই
দেখে শুনে থামি

## চাপা

বাঁকাচোরা জীবনের
সুদীর্ঘ পাড়িতে
বহুৎ পড়েছি চাপা
গরুর গাড়িতে।

## সুযোগ

দাঁতে কমে গেছে ধার,
নখগুলো কাটা ;
ন্যাকামির গুণ টানো,
বিদ্রূপের ভাঁটা।

## বর্তমান

অসীমের ছেঁড়া বোঁটা
হয়ে আছে টিকি ;
অতীতের বৈভব
আজ ঘসা সিকি।

## ভবিষ্যৎ

ফুল ফোটা বর্তমান,
ফুল ঝরা ধূসর অতীত ;
ভবিষ্যৎ উঁকি দেয়,
নড়ে ওঠে অঙ্গুষ্ঠে ইঙ্গিত

## তথাপি

হয়ত এ জীবনের
সবটুকু নয়কো ভেজাল ;
নীর ছেড়ে ক্ষীর খেতে
হতভাগ্য হংস নাজেহাল

## দুরাশা

রুদ্ধ পিঁজ্‌রা,
তবু যে আকাশ ডাকে
স্বচ্ছ আলোতে,
পিঁজ্‌রার ফাঁকে ফাঁকে।

## ত্রিকাল

অতীত কুসীদ চায়,
বর্তমান চোখ যে রাঙায়,
ভবিষ্যৎ সেই ফাঁকে
জাল মুদ্রা অক্লেশে ভাঙায়।

## হিসাবের কড়ি

পরকাল ঝরঝরে,
ইহকালও প্রায়-
হিসাবের কড়ি এ যে—
বাঘেও না খায়

## প্রেম

খুঁজি প্রেম
ইদিকে উদিকে—
পরদারে
বিবাহ ও নিকে

## ছড়ানো কুড়ানো

ছড়িয়ে দিয়েছি যত সুর—
নেব তুলে; দূর থাক দূর।

## বন্দী

রুদ্ধদ্বার বন্দী বিহঙ্গেরা
মৃত্যুর আকাশে পায় ডেরা।

## বাঁটোয়ারা

বাজাও তুমি
আনমনা।
আমার শুধু
তান শোনা।

## জীবন

আলো ছায়া
আর কলরব
এই নিয়ে
জীবনের সব।

## প্রেম

বাহুডোরে পায় প্রেম
বন্ধনের ছাড়া ;
বিহঙ্গের পক্ষপুটে
আকাশ ইশারা।

## মাধ্যাকর্ষণ

মশা আর ছারপোকা
ধরে দুই দিক—
স্বর্গে মর্ত্যে টানাটানি,
তাই আছি ঠিক।

## কাব্যলক্ষ্মী

কাব্যলক্ষ্মী নিরুদ্দিষ্ট
কলমের মুখে ;
সিগারেট ধোঁয়া ছাড়ে
পরম কৌতুকে।

## ছাই

আমার এ কাব্য, জেনো
সিগারেট ভাই—
ধূম্রজাল ছিন্ন হলে
পড়ে থাকবে ছাই।

## উভয়ত

পিছনে পিচ্ছল পথ,
সামনে অন্ধকার;
জীবন বেতালা সুর,
মৃত্যু ছিন্নতার।

## অন্ধকার

লালবাতি জ্বেলে-দেওয়া
জীবনের খাতা;
বিস্মৃতির কালি-ঢালা
অন্ধকার পাতা।

## সীমার মাঝে অসীম

বিত্তের সীমার মাঝে
ফ্যাসান অসীম
পকেটকে ছিন্ন ক'রে
রক্ত করে হিম।

## আকাশ

আকাশে ডানা
ছড়িয়ে ওড়ে পাখি
ডানা আমার,
তোমার দুটি আঁখি
অচঞ্চল ওড়া সেখানে রাখি।

## দুরাশা

এক বিন্দু শিশিরের
মনে ছিল আশা
মরুমৌনে ভরে দিতে
বনানীর ভাষা।

## অনাহূত

আকাশে প্রদীপ জ্বেলে ছোট ছোট তারা,
ক'রে চলে সারা রাত আঁখির ইশারা—
কাকে ডাকে? না বুঝেই আমি দিই সাড়া।

## গ্রন্থবার্তা

বহু পুঁথিপত্র ঘেঁটে
সার কথা কই
সব চেয়ে সেরা গ্রন্থ
মোটা চেক বই।

## যদ্যপি

শুধু নিজ মাংসে যদি
মিটে যেত ক্ষুধা,
সুধাময় হয়ে যেত
নিশ্চয় বসুধা।

ভুলে গিয়ে হিংসাদ্বেষ,
বৃথা কান্নাকাটি—
মাটি হয়ে যেত টাকা;
টাকা হত মাটি।

## পরিহাস

জীবনের যত পরিহাস বিদ্‌ঘুটে
কাটলেট বলে পাতে দিয়ে যায় ঘুঁটে

## হাতছাড়া

পরঘরে গিয়ে হয়
প্রেয়সী 'বহিন'
মদের বোতলে যেন
সোডা তেজহীন।

## অচ্ছেদ্য

রঙীন দুনিয়া যেই
হয়ে এল ফিকে
বেড়ালের ঊর্ধ্বনেত্র—
ছেঁড়ে না যে শিকে!

## লোকমুখে

শুনেছি লোকের মুখে
নাকি রাতারাতি
গুজবের মশাটিও
হয়ে ওঠে হাতি।

## রুটি

খালি পেটে ঠোঁট দুটি
স্বপ্নকেও দেয় ছুটি
চুমো ছেড়ে চায় রুটি।

## অনবগুণ্ঠিত

ঘা খেয়ে জীবন
হয়েছে চেপ্‌টা,
শুক্‌নো ঘুঁটের
মতন লেপ্‌টা।
কী হবে ঘোমটা
নাচতে খ্যামটা ?

## সাবধান

যখনি দেখবে কুম্ভীরাশ্রু
ঝরায় মুক্তো—
সাবধান খুব! জুতো থেকে ফিতে
করো বিযুক্ত।

## সাধু

মিটি মিটি চায় আর
ভাল কথা কয়
কেন এত সাধু সাজে
যদি চোর নয়।

## সন্দেহের কারণ

কুকুরে মুগুরে ভাব—
অসি আর খাপ
ট্যাঁকে হাত দিয়ে দেখ,
হল কিনা সাফ।

## প্রিয় সম্পাদক

আপনাদের ঐ কাগজটাকে
পছন্দ খুব করি,
পৃষ্ঠপোষক নিজে আমি ;
হাতে পায়ে ধরি—
পাঠালাম যে ওরই জন্যে
লেখা একটি গাদা
বিনা ওজর-আপত্তিতে
ছাপতে হবে, দাদা !

## যোগ্যেন

বিড়ালের তপস্যার
কাঠিন্যের নীচে
আসল স্বরূপ তার
সপ্‌সপে ভিজে।
এই সত্য জানা মাত্র
দেহের পিঞ্জরে
এ হৃদয় কুমীরের
অশ্রু হয়ে ঝরে।

## সাবধান

এ জীবন কুহকিনী,
ভায়া সাবধান!
গোড়াতেই রেখো তাই
কেটে দুটি কান

## পঞ্চাশোর্ধ্বে

হে প্রেয়সী, পার হয়ে
যৌবনের সীমা
হয়ে যেয়ো পঞ্চাশোর্ধ্বে
বিশ্বের মাসিমা।

## ফিকে

যৌবনের লিপস্টিক
ঠোঁটে হল ফিকে
প্রেমের ভাঁড়ারে আজও
ছেঁড়ে নি যে শিকে!

## অজাতলগ্ন

ফুল আর ফুট্‌ল কই,
নির্বাক সানাই;
শুষ্কগুল্মে প্রজাপতি,
সে নাই, সে নাই

## পাথেয়

প্রেম আমাদের
জীবনে পাথেয় হবে;
মুক্ত আকাশে
ডানা মেলে দেব কবে
মেঘ নিয়ে যাবে
নিরুদ্দেশের ভাষা
যাযাবর হাওয়া
শূন্যে বাঁধবে বাসা।

## হানা

ক্লান্তিবিহীন আকাশের বুকে
আমার দুখানি ডানা,
শুধুই অন্ধ আশায় কী সুখে
অবিরাম দেয় হানা।

## সংসারী

বীরের ভরসা
খোলা তরবারি
খাপের মধ্যে গিয়ে
নিরীহ ছাঁপোষা
হল সংসারী
—আমারই মতন, প্রিয়ে!

## ছাপ

যে আলো যায় না দেখা,
অথচ যা তোলে ফটোগ্রাফ,
তোমার হৃদয় থেকে
এ হৃদয়ে তুলে নিল ছাপ।

## দুর্ণাম

পথে যেতে যদি না দেখতে পেয়ে
পদস্খলন ঘটে ;
যত না আঘাত, জেনো তার চেয়ে
দুর্ণামই বেশী রটে।

## টাকার কুমীর

ভুখমিছিলের
কঙ্কাল দেখে চোখে
টাকার কুমীর
অশ্রু ঝরায় শোকে।

## ওমর খৈয়াম

তুমি আমি আর
চেকবই
তাহলেই প্রেম
টেঁকসই।

## গান

সুরের কান্না
গানের বেদনা বয়
—তাই এত মধুময়

## চিরন্তনী

ফুল ঝরে যায়
যাক না—
প্রজাপতি মেলে
পাখনা।

## শিল্পী

পাতার ওপরে
ছোট্ট শিশির
একটি ফোঁটায়
কত আশা ক'রে
বক্ষে নিবিড়
আকাশ ফোটায়।

## সার্থক

আকাশ-ব্যাকুল
ফুটে ওঠে ফুল,
ধুলোয় ঝরে।
প্রজাপতি আসে,
তাকে ভালবাসে
ঝরারও পরে।

## অকারণ

বৃথা কাজে গেল
আরেকটি দিন;
ঝরে-পড়া ফুল
ধুলোয় মলিন।

## অদ্যাপি

বিগত আশার
ক্লান্ত এ ডানা ছুটি
পথ অনন্ত—
কবে যে মিলবে ছুটি।

## কলরব

এই নির্জনে
পাখির কাকলি
কত কথা যেন
করে বলি-বলি।
বোল ফোটানোর
জাগে উৎসব
ভাঙে স্তব্ধতা,
ওঠে কলরব।

## বাধা

বহু ঠেকে আজ, ভাই
এইটুকু শিখি—
শুভ কর্মে মিত্ররাই
হাঁচি টিকটিকি।

## ছাঁট

'মা ফলেষু কদাচন'
শাস্ত্রের বচন
প্রেম ছেঁটে ফেলা ভাল
ধরলে পচন।

## জট

জীবনের জটিলতা
পাকাল যে জট,
যতটা সহজ এর
বেশিই দুর্ঘট।

## যদা হি

ঘুঁটেও যখন হয়
আকাশের চাঁদ
নিজেকে তখন বলি—
গলা ছেড়ে কাঁদ।

## নির্বিকার

অশ্বতর খাবে ব'লে
সন্ধ্যা ও সকালে
ঘাস কাটা চিরকাল
আমার কপালে।
ধিক্কার দিয়ে কি লাভ
সেই দগ্ধ ভালে।

## দড়ি

হাতে আজ শুধু রেখা,
নেই টাকাকড়ি;
উচ্চাশার হিমালয়
ঝোলে-খাওয়া বড়ি
যে গলায় গান ছিল,
খোঁজে আজ দড়ি।

## যদি

হক কথা শুধু
বসে বসে গেছি বলে;
অলস কথার
মহা কুটকুটে ওলে
খুব আশা ছিল
যদি তাতে ওঠ জ্ব'লে।

## দুঃখায়

রুক্ষ গিন্নী, মূর্খ পুত্র,
মদ্যপ জামাতা,
কর্মস্থলে ক্ষিপ্ত প্রভু,
শত্রু জ্ঞাতিভ্রাতা,
ছিদ্রান্বেষী বন্ধু আর
তস্কর চাকর
এরা সব বহুবিধ
দুঃখের আকর।

## সামলে

ট্রামের বাসের ভিড়ে
কাছে যদি দেখ
কেউ বেশী গায়ে-পড়া ;
যদি সঙ্গে থাকো
প্রেয়সী মার্কেট গেলে—
মুখে মধু ঢেলে
পকেট সামাল, বন্ধু !
না হলেই গেলে।

## গ্রাহ্য

বৃদ্ধের বচন গ্রাহ্য,
তরুণের হিয়া ;
সর্বনাশ সমুৎপন্নে
অর্ধমূল্য দিয়া
গ্রহণ করিও প্রাণ
আর সব ছাড়ি—
যার ইচ্ছা বলুক সে
একে বাড়াবাড়ি।

## এখন

অনেক করেছি
ভালবাসাবাসি
অশ্রুতে ভিজে
ব্যাঘ্রের মাসি
একমনে আজ
স্মরি গয়া কাশী।

## কীর্তন

ধূলো লেগে এ জীবন
হয় যে গেরুয়া
এ জগৎ মায়া, আর
সব কিছু ভুয়া
ছুছুন্দর তোলে এই
কীর্তনের ধুয়া।

## ভুল

কোন্‌টা যে প্রেম আর
নয় কোন্‌টা যে,
বোঝা যায় নাকো সেটা
কথার আওয়াজে
ভুল তাই ঘটে গেছে
বুঝি মাঝে মাঝে।

## হুল

আমার সে খাপছাড়া
কোনো কোনো ভুল
জীবনের বাগিচায়
হয় যদি ফুল
নিও তার মধু, কিন্তু
ফুটিও না হুল।

## জুতা

সে আমার অন্তরের
সহজ ঋজুতা,
তোমাদের হাতে যাকে
খেতে হয় জুতা।

## বর্তমানে

সেকালের অন্ধ প্রেম
এ আমলে চশমা দিয়ে চোখে
দেখে যার শূন্য ট্যাঁক
দরজার বাইরে তাকে রোখে।

## ফাঁকি

বিশ্ব জুড়ে দেখি যখন
চলছে কেবল ফাঁকি,
দেখে শুনে তখন নিজের
কাটা কানটি ঢাকি।

## পুনরপি

ওলটালে গণেশেরা
সোজা হয়ে বসি,
খুলে যাওয়া খালি ট্যাঁকে
টেনে বাঁধি কসি।

## ঠাকুর

দেশের কুকুর
বিদেশে ঠাকুর সেজে
ইতিউতি দেখে
যদি কারও মন ভেজে।

## অর্থনীতি

প্রেমের প্রথম ভাগ,
সঙ্গে ধারাপাত—
পড়তে করো না ভুল,
দুই একসাথ।

## ব্যূহ

মাটিতেই গুঁজে মাথা
উটপাখি ভাবে—
ওটি বুঝি কেল্লা তার,
প্রাণটা বাঁচাবে।

## সম্বল

ঘাটে এসে লাগে ফাঁকা
বাণিজ্যের ডিঙা ;
সম্বল ক'খানি হাড়
তাতে ফুঁকি শিঙা

## পারমাণবিক

তাসের এ ঘর
যদি হয় চুরমার—
কেন আর মিছে
তবে শোধ দিই ধার!

## উপদেশ

সবকিছু ছেড়ে দিয়ে,
পরকাল ভেজে ঘিয়ে
করেছ কি জলযোগ
তাইতে ?
কার কড়ি কে বা ধারে !
সময়ের পারাবারে
মনটাকে যেতে দিও
নাইতে।

## আখের

বাজি-জেতা বৃদ্ধ অশ্ব
হলে অশ্বতর,
তখন তাকে যে লাথি
মারে ছুছুন্দরও।

## ফলাফল

খাল কেটে এনেছি কুমীর,
মালা হল তার আঁখিনীর।

## প্রশ্ন

পুরনো কপাল
ঘষেছি ঝামায়,
কুবেরের ধন
কি ক'রে নামাই ?

## নীড়

নীড় উড়ে গেছে ঝড়ে—
আছে ডানা, নেব গড়ে।

## আশা

চার চোখে
থাকে আশা,
দুটি প্রাণে
ভালবাসা।

## কাকলি

বৃক্ষ শাখা
মেলবে পাখা
কখনও ছিল
ইচ্ছে।
আজ আকাশে
কী উচ্ছ্বাসে
পাতা ছড়িয়ে
দিচ্ছে।

## প্রগতি

ছোটা, শুধু-শুধু ছোটা
প্রগতির তাই হ'ল সুর;
দম-ছোটা উর্ধ্বশ্বাসে—
পেছনে কি পাগলা কুকুর?

## ভাগ্যবান

দুনিয়ায় সব চেয়ে
সেই ভাগ্যবান
যার দিব্যি কাটা গেছে
দুইখানি কান।

## নব রূপে

বিবাহের খাপে ঢাকা
প্রেমের এ অসি
তোমাকে গৃহিণীরূপে
পেয়েছে, প্রেয়সি

## দূরে ও কাছে

আকাশের তারা
জোনাকির রূপ ধ'রে
দূরকে আপন করে।

## বাণী

ব্যাপ্ত ক'রে দিগ্বিদিক
শুধু অন্ধ কুজ্ঝটিকাজাল
পেতেছে আসন ;
অন্ধকারে কালস্রোত ফেনিল উত্তাল
ধৈর্যের তরণী বেয়ে
রাত্রিশেষে প্রভাতের তীর
আমরা হয়ত পাব।

অন্ধ পাখি খুঁজে পাবে নীড়।

## স্পেশালিস্ট

বাঘের গলায় হাড় ফুটেছিল ফের ;
ধর্ণা দিল সে একদা দুয়ারে বকের।
'ভুল জায়গায় এসেছ', বলল বক—
'আমি আজকাল চক্ষুচিকিৎসক।'

## জাতি-সংসদ

ভেড়ার বাচ্ছা আর এক কেঁদো বাঘে,
ঘোলা জল নিয়ে বিষম ঝগড়া লাগে।
শেষে দুজনেই জাতি-সংসদে আসে;
'ভাব ভাব' ব'লে চোখের জলেতে ভাসে।

## স্বাধীনতা

হ্যাংলা নেকড়ে পোষা কুকুরের কাছে
এসে বলে, 'ভায়া, কর্মখালি কি আছে?
ভুয়া স্বাধীনতা চিবিয়ে মেলে না রস।
তার চেয়ে ভাল পরে থাকা বকলস।'

## উল্টাচাল

এবারের খেলাধূলা ফাইন্যাল রেসে
খরগোস পৌঁছুল প্রথমেই এসে।
'কোথা গেল দিবানিদ্রা?' শুধাল রেফারি—
খরগোস বলে, 'বলো, কত আর হারি!'

## জনগণমন অধিনায়ক

বারে বারে মিথ্যাকথা বলেছে রাখাল,
'বাঘে খেয়ে গেল হায় গরুর এ পাল।'
তারপর এল দেশে গণ-নির্বাচন,
রাখালের অধিকারে জনগণমন।

## একচক্ষু

একচক্ষু হরিণেরা বর্তমান যুগে
মরে না কো চক্ষুলজ্জারোগে ভুগে ভুগে।
তারা তাই বেঁচে থাকে আরামে অনেক;
দু চোখ থাকতে করো একচক্ষু ভেক।

## পুচ্ছগৌরব

ধার করা এক ময়ূরপুচ্ছে সেজে এল দাঁড়কাক,
ময়ূরেরা দেখে বনের মধ্যে সম্ভ্রমে নির্বাক;
অতিসমরোহে ময়ূরসভার সভাপতি হল সে যে—
জেনো নিশ্চয় আলগা পুচ্ছে দুনিয়ার মন ভেজে।

## ব্যবসায়ী

অশ্বজালে ঘোড়াদের খাবারের টবে,
কুকুর চেঁচায় ব'সে কান-ফাটা রবে।
তার ফলে খাবারের ক্রমে বাড়ে দাম
ব্যবসায়ী কুকুরের সিদ্ধ মনস্কাম।

## ফ্যাশান

কিসে যেন শেয়ালের ল্যাজ গেল কাটা
অনুতাপে অশ্রুজলে শুকোলেই ঘা-টা
সমাজেতে এল যবে মাথা হেঁট ক'রে
অচিরেই সে ফ্যাশান চালু ঘরে ঘরে।

## ফুড র‍্যাশান

খাবার র‍্যাশান করা, সুতরাং শেয়ালের ছেলে
সারসকে খেতে দিল প্লেটে ঝোল ঢেলে
সারস ভীষণ খুশী অতিথেয়তায় ;
উদ্গারেতে র‍্যাশানের মহিমা ব্যাখ্যায়।

## পঞ্চবার্ষিকী

ইঁদুরের পঞ্চবর্ষ-পরিকল্পনায়
বিড়ালের গলদেশে ঘণ্টা ঝুলে যায়।
বাজে তাতে টুং টুং অনবদ্য সুর ;
পরিকল্পনার জয় গায় সে ইঁদুর।